টেবিলের কালো চকচকে কাঠ একটা মানুষের চেহারায় রূপ নিল, চোখ বোজা। মুখ নয় যেন মৃত্যুর মুখোশ।

‘গড,' আঁতকে উঠল ম্যাক। এটা কী?

‘চুপ,' ফিসফিস করল এমেলিয়া। বাতাসের অস্বাভাবিক আলোয় ওর ফর্সা মুখটা ফ্যাকাসে লাগছে। ব্যাপারটা আমাকে সামলাতে দাও।

কাঠের জমাট বাঁধা মুখটার দিকে ঝুঁকল এমেলিয়া।

‘কে আপনি?' প্রায় আলাপের সুরে জিজ্ঞেস করল ও। ক্যারেন ট্যান্ডির কাছে কী চান?

স্থির রইল মুখটা। ভয়ংকর দেখতে, কাটাকুটির গভীর দাগ চেহারায়, বয়স হবে চল্লিশের কাছাকাছি, ঈগলের ঠোটের মতো বাঁকানো নাক, মোটা ওষ্ঠ।

‘আপনি কী চান?' আবার প্রশ্ন করল এমেলিয়া। আপনি কী খুঁজছেন?'

আমার দেখার ভুল হতে পারে তবে মনে হলো কালো কাঠের ঠোট জোড়া যেন বেঁকে গেল, হাসল নিঃশব্দে। আত্মতৃপ্তির হাসি। মুখটা কয়েক সেকেন্ড রইল ওখানে, তারপর মিলিয়ে গেল বাতাসে। চকচকে পালিশ করা টেবিলে আর কিছু নেই।

গা ছমছমে আলোটা নিভে গেল, আমরা আবার ডুবে গেলাম অন্ধকারে।

‘হ্যারি,' বলল এমেলিয়া। জলদি আলো জ্বালো।

# B বারো B

ম্যাকের হাত ছেড়ে দিলাম আমি, মিসেস কারম্যানের হাতের বন্ধন থেকে নিজেকে মুক্ত করে নিয়ে সিধে হলাম। আর ঠিক তখন মড়াৎ করে কোনো ফেটে যাবার বিকট একটা শব্দ হলো, চোখ ধাধিয়ে জ্বলে উঠল একটা 'আলো, ঝনঝন শব্দে জানালাগুলোর কাচ ভাঙল যেন বোমা পড়েছে কামরায়। ভাঙা টুকরোগুলো ছড়িয়ে পড়ল ঘরময়। বাইরের তুষার ঢাকা রাতের হিম শীতল বাতাস হুহু করে ঢুকছে ভাঙা জানালা দিয়ে, পাগলের মতো নাচানাচি করছে পর্দা। ভয়ে-আতংকে চিৎকার দিলেন মিসেস বারম্যান।

আমি ছুটে গেলাম বাতির সুইচের দিকে। এক থাবড়ায় জ্বালিয়ে দিলাম সব

কটা সুইচ। ডাইনিংরুমে যেন বয়ে গেছে হারিকেন ঝড়। মেঝে ভর্তি কাচের ভাঙা টুকরো, দেয়ালে বাঁকা হয়ে ঝুলছে পেইন্টিং, চেয়ারগুলো উল্টে আছে।

চেরিউডের ডাইনিং টেবিল আড়াআড়ি ভাবে ফেটে চৌচির।

চেয়ার ছাড়ল ম্যাক। কার্পেটে ছড়ানো কাচের টুকরো সাবধানে বাঁচিয়ে হেঁটে এলো। যথেষ্ট হয়েছে। আমার মুদি দোকানই ভালো, ভাই। আমি আর এসবের মধ্যে নেই।

'হ্যারি,' ডাকল এমেলিয়া। মিসেস বারম্যানকে এখান থেকে নিয়ে যাও।'

বৃদ্ধা নেতিয়ে পড়েছেন চেয়ারে। তাঁকে পাঁজাকোলা করে তুলে নিয়ে পাশের ঘরে চলে এলাম। শুইয়ে দিলাম সেটীতে। তাঁর মুখটা কাগজের মতো সাদা, কাঁপছেন। তবে কোথাও লেগেছে বলে মনে হলো না। আমি ককটেল কেবিনেট থেকে তাঁর জন্য এক গ্লাস ব্রান্ডি ঢেলে নিয়ে এলাম। এমেলিয়া বৃদ্ধাকে উঠে বসতে সাহায্য করল।

'ঘরটা আদৌ আস্ত আছে?' গুঙিয়ে উঠলেন তিনি।

'ঘরের সামান্য ক্ষতি হয়েছে, মিসেস বারম্যান,' বললাম আমি। জানালার কাচ বোধহয় একটাও আস্ত নেই, আপনার কাচের তৈজসপত্রও কয়েকটা ভেঙেছে।

টেবিলটাও ফেটে গেছে। তবে ওটা বোধহয় জোড়া লাগানো যাবে।

"কিন্তু ওটা কী ছিল? জিজ্ঞেস করলেন তিনি। ওই মুখটা?

জবাব দিল এমেলিয়া, ওটা কী ছিল আমি নিজেও জানি না, মিসেস বারম্যান।

মিডিয়াম হিসেবে অতটা এক্সপার্ট আমি নই যে চেহারা দেখেই পরিচয় বলে

দিতে পারব। তবে ওটা যা-ই হোক না কেন, অসম্ভব শক্তিশালী কেউ ছিল।

সাধারণত আত্মাকে যা করতে বলা হয় তারা তা-ই করে। তবে এটা বুঝি দিয়েছে আমাদের আদেশ মানতে সে বাধ্য নয়।

এমেলিয়া,' বললাম আমি। এটাই কি ক্যারেনকে দুঃস্বপ্ন দেখাচ্ছে?

মাথা ঝাকাল ও। "আমার তা-ই ধারণা। ওর এমনই শক্তি, এ অ্যাপার্টমেন্টে এক ধরনের ভাইব্রেশন সৃষ্টি করেছে। আর সেটাই ক্যারেন স্বপ্নে দেখেছে।

ঘুমের সময় সবাই ভাইব্রেশনে সাড়া দেয়, এমনকী দুর্বল মানুষও। আর এটার মতো শক্তিশালী জিনিস আমি জীবনে দেখিনি। প্রকৃত জাদুর শক্তি আছে ওটার।"

টেবিলে রাখা মিসেস কারম্যানের রূপোর সিগারেট বক্স খুলে সিগারেট নিলাম। সিগারেট ধরিয়ে বললাম, ‘জাদুর শক্তি?

‘হ্যাঁ।' জবাব দিল এমেলিয়া। যে আত্মার ওরকম কন্ট্রোল করার ক্ষমতা আছে।

ওটা এমন কোনো ব্যক্তির আত্মা যে জীবদ্দশায় অকাল্ট নিয়ে কাজ করত।

এমন হওয়াও বিচিত্র নয় লোকটা বেঁচে আছে এবং সে যখন ঘুমিয়ে থাকে, ওই। সময় তার আত্মাটা ঘুরে বেড়ায়। এরকম ঘটনা ঘটতেই পারে।"

‘কিন্তু আমার কাছে ব্যাপারটা বিশ্বাস হচ্ছে না,' বলল ম্যাক।

‘এমেলিয়া,' বললাম আমি। আজ রাতে যে জিনিসটা দেখলাম ওটা যদি সত্যি কোনো জাদুকরের আত্মা হয়ে থাকে তাহলে তো ভাবনার কথা। কারণ আমি গতকাল রাতে ট্যারট কার্ড দেখছিলাম। আমার হাতে বারবার ম্যাজিশিয়ানের কার্ড উঠে আসছিল।

চোখের ওপর থেকে ঝলমলে কালো চুল আঙুল দিয়ে ঠেলে সরাল এমেলিয়া।

‘সেক্ষেত্রে আমার ধারণা, যে-ই এসব করে থাকুক না কেন, সে জীবিত হোক বা মৃত, নিশ্চয় সে একজন জাদুকর।

‘উইচ-ডক্টর?' জিজ্ঞেস করল ম্যাক।

হতে পারে। লোকটাকে দেখে মনে হয়েছে আফ্রিকান। কালো চেহারার জন্য নয়, তার মোটা ঠোট জোড়া আফ্রিকানদের মতো।

মিসেস বারম্যান ব্রান্ডির গ্লাস হাতে নিয়ে শিরদাঁড়া টানটান করলেন।

‘লোকটার চেহারা দেখে কিন্তু আমার আফ্রিকান মনে হয়নি। তার সঙ্গে ইন্ডিয়ানদের মিল আছে।

মটমট শব্দে আঙুল ফোটাল ম্যাক। ঠিক বলেছেন- ইন্ডিয়ান। ওই বাঁকানো নাক, ঠোট, উঁচু চোয়াল। ও উইচ-ডক্টর নয়, মেডিসিনম্যান। ওঝা!'

উজ্জ্বল দেখাল এমেলিয়ার চেহারা। শোনো। আমার কাছে ইন্ডিয়ানদের ওপর কয়েকটা বই আছে। আমি বাসায় গিয়ে বইগুলো ঘেঁটে দেখছি মেডিসিনম্যানদের ওপর কিছু পাই কি না। মিসেস বারম্যান, আমরা কি এখন যেতে পারি? আপনি ভয়-টয় পাবেন না তো?

'না, না। আপনারা যান,' বললেন বৃদ্ধা, আমার কোনো অসুবিধে হবে না।

আমি আজ রাতটা পাশের ফ্ল্যাটের মিসেস রডরিকের সঙ্গে থাকব।

ক্যারেনের বাবা-মা তো কাল আসছেই। বইটই ঘেঁটে যদি এমন কিছু যদি পাওয়া যায় যাতে উপকার হবে ক্যারেনের, তাহলে আপনারা যত তাড়াতাড়ি কাজটা শুরু করবেন ততই মঙ্গল।

# B তেরো B

এমেলিয়ার বাড়ি চলে এলাম আমরা। ওর বাড়ির একটা ঘর ভর্তি শুধু বই আর পত্রিকা। সেই সঙ্গে আছে ট্যাপেস্ট্রি এবং ছবি। এমেলিয়া ইন্ডিয়ানদের ওপর লেখা বেশ কয়েকটি বই নামাল তাক থেকে। বাফেলো ম্যাজিক, রেইন ডান্স।

যুদ্ধের সময়কার মন্ত্র ইত্যাদি ছাড়া মেডিসিনম্যানদের ওপর তেমন কিছু পেলাম না বইগুলোতে। এগারোটা বই ঘেঁটেও মিসেস বারম্যানের টেবিলে ভেসে ওঠা মৃত্যু-মুখোশ সম্পর্কে জানা গেল না কিছুই।

হয়তো আমরা ভুল পথে ভাবছি,' বলল এমেলিয়া। হয়তো আত্মাটা এখনকার সময়ের, যে এখনো বেঁচে আছে। ইন্ডিয়ানদের নাক বাঁকানো থাকে বলে শুনিনি। ওটা কোনো ইহুদির নাকও হতে পারে।'

“আচ্ছা,' বললাম আমি এমেলিয়াকে, তোমার কাছে ইতিহাসের কোনো বই আছে? ওতে হয়তো ইন্ডিয়ান আর মেডিসিনম্যানদের ক্রস-রেফারেন্স থাকতে পারে।

এ মেলিয়া আরো কতগুলো বই ঘেঁটে মার্কিন যুক্তরাষ্ট্রের শুরুর দিকের উপনিবেশবাদের ওপর লেখা কয়েকটি বই বের করল। তিনটে ভলিউম। প্রথম ভলমে নিউ ইয়র্কের ইতিহাস। আমি সূচিতে চোখ বুলাতে লাগলাম ইন্ডিয়ানদের ওপর কোনো লেখা আছে কিনা দেখতে।

ই ন্ডিয়ান সভ্যতা নিয়ে কিছু কথা লেখা আছে কিনা বইটিতে। ওই সময় লোকে স্থানীয় ইন্ডিয়ানদের দেশী সংস্কৃতির প্রতি আগ্রহ প্রকাশের চেয়ে ভূমি দখল করতেই বেশি ব্যস্ত ছিল। তবে বইটিতে একটি ছবি দেখে রীতিমতো চমকে উঠলাম।

ছবিটি একটি দ্বীপের। তীরে সার বাধা কতগুলো ঘর, একটি উইন্ডমিল, উচু দেয়াল ঘেরা একটি দুর্গও আছে। উপকূলে নোঙর করে রয়েছে কতগুলো জাহাজ, ক্যানো এবং জলিবোট দেখা যাচ্ছে। তীরে ভিড়ছে।

জাহাজের সারির মধ্যে সবচেয়ে বড় জাহাজটি ক্যারেনের দুঃস্বপ্নের জাহাজের সঙ্গে মিলে যায়। ছবির নিচের বর্ণনাও দুটোর মধ্যে একটা সম্পর্ক তৈরি করেছে। ক্যাপশনে লেখা: নিউ আমস্টার্ডাম, ১৬৫১। ডাচ ওয়েস্ট ইন্ডিয়া কোম্পানির ডিরেক্টর,-জেনারেল এই ক্ষুদ্র এবং গুরুত্বপূর্ণ উপনিবেশে বাস করতেন।

ছবিটি এমেলিয়াকে দিলাম। "ছবিটা দ্যাখো। ক্যারেন অবিকল এ জাহাজের স্বপ্নই দেখত। ওই ক্যানোতে আধডজন ইন্ডিয়ানও আছে। সাড়ে তিনশ বছর আগে নিউ ইয়র্কের চেহারা ছিল এরকম।'

মনোযোগ দিয়ে বইটি দেখল এমেলিয়া। হ্যারি, হতে পারে আমরা আসলে এটাই খুঁজছিলাম। নিউ ইয়র্কে বা আমস্টার্ডামে অতবছর আগে হয়তো কোনো মেডিসিনম্যান বাস করত। ক্যারেন হয়তো ওই লোকের ভাইব্রেশন একই জায়গা থেকে পেয়েছে যে জায়গায় লোকটা বাস করত।'

ঠিক বলেছ,' দাড়ি চুলকাতে চুলকাতে মন্তব্য করল ম্যাক। 'ইস্ট এইটি সেকেন্ড স্ট্রিটে নিশ্চয় কোনো ইন্ডিয়ান গ্রাম ছিল।'

বসে ছিলাম, উঠে দাঁড়ালাম। বসে থাকতে থাকতে ধরে গেছে পিঠ। ডি বুট রহস্যের মানে এখন পরিষ্কার, ডাচরা যখন ম্যানহাটানে উপনিবেশ গড়ে তোলে ওই সময় এই লোকটি, ধরে নেওয়া যাক সে ছিল মেডিসিনম্যান, সে কোনো ইউরোপীয় শব্দ যদি শেখেও তো শিখেছে ওলন্দাজ শব্দ। “ডি বুট মিজনহির’ এর অর্থ জাহাজ সম্পর্কিত কিছু হওয়াই স্বাভাবিক। আর ক্যারেনের স্বপ্নের ব্যাখ্যা অনুযায়ী লোকটা জাহাজকে ভয় পাচ্ছিল। ক্যারেন আমাকে বলেছে তার কাছে মনে হচ্ছিল জাহাজটা যেন ভিনগ্রহের কোনো জলযান, মঙ্গল গ্রহ ট্রহ থেকে এসেছে। এখন বুঝতে পারছি একজন ইন্ডিয়ানের কাছে ওই জাহাজটা কী চেহারা নিয়ে হাজির হয়েছিল।

কিন্তু লোকটা এত ভয়ংকর কেন? জিজ্ঞেস করল এমেলিয়া। আর তার সঙ্গে ক্যারেনের টিউমারেরই বা কী সম্পর্ক?

ম্যাক বলে উঠল, “তোমার প্রশ্নের জবাব এখানে পাবে, ধুলো ভরা প্রকাণ্ড একটা এনসাইক্লোপিডিয়ার পৃষ্ঠা ওল্টাচ্ছিল সে এতক্ষণ। কাগজে একটা চিহ্ন দিয়ে বইটি এগিয়ে দিল আমার দিকে।

"মেডিসিনম্যানরা,' আমি জোরে জোরে পড়ে চললাম, 'প্রায়ই হতো শক্তিশালী জাদুকর। বলা হয় তারা অবিশ্বাস্য অলৌকিক ঘটনা ঘটাতে সক্ষম। লোকে বলে তারা অমর, প্রাণ-সংকট হলে তারা জ্বলন্ত তেল পান করে আত্মহত্যা করত এবং যে কোনো সময়, সেটা ভবিষ্যৎ হোক বা অতীত, যে কোনো নারী, পুরুষ

কিংবা প্রাণীর শরীরে প্রবেশ করে পুনর্জন্ম নেওয়ার ক্ষমতা তাদের ছিল।'

এমেলিয়ার চোখ রসগোল্লার মতো বড় হয়ে গেল। বইতে এসব লিখেছে বুঝি?

‘হ্যা,' জবাব দিলাম আমি।

এর মানে ক্যারেন-

‘গর্ভবতী,' বইটি বন্ধ করলাম। ও এক বুনো জংলীকে জন্ম দিতে চলেছে।

‘কিন্তু হ্যারি,' বলল এমেলিয়া, আমরা এখন কী করব?'

ম্যাক ক্রফোর্ড আইস বক্স খুলে বিয়ারের ক্যান বের করল। আমরা যা করতে পারি তা হলো মেডিসিনম্যানদের জন্ম হওয়া পর্যন্ত অপেক্ষা করা। তারপর তার মুখে জ্বলন্ত তেল ঢেলে দিলেই ল্যাঠা চুকে গেল। ও-ও মরবে, ক্যারেনও বাঁচবে।'

ক্যারেন বাঁচবে না,' বললাম আমি। মেডিসিনম্যান যখন জন্ম নেবে, ক্যারেন ততক্ষণে মারা যাবে।'

‘জানি আমি,' থমথমে চেহারা নিয়ে বিয়ারের ক্যানে চুমুক দিল ম্যাক। কিন্তু তোমাদের আর কিছু করার আছে বলে মনে হচ্ছে না আমার।

আমি ফোনের সামনে চলে এলাম। হাসপাতালে ফোন করব। ড. হিউজেস হয়তো কোনো বুদ্ধি দিতে পারবেন। ঘণ্টা কয়েক আগেও আমরা তিমিরে ছিলাম। এখন যা হোক একটা গন্তব্য দেখতে পাচ্ছি।'

সিস্টারস অব জেরুজালেম হাসপাতালে ফোন করলাম। চাইলাম ড. হিউজেসকে। সাড়া দিলেন তিনি। কণ্ঠ শুনে মনে হলো ক্লান্তির চরমে পৌছে গেছেন বেচারা। এখন রাত প্রায় একটা। উনি নিশ্চয় সারা দিন ডিউটি করেছেন।

‘ড. হিউজেস? আমি হ্যারি আর্সকিন বলছি।

“কী খবর মি, আসকিন? আপনার ভূতের কোনো সংবাদ পেলেন?

‘আমি একজন মিডিয়াম পেয়েছি, ড. হিউজেস। আমার বান্ধবী। ক্যারেনের বাড়িতে আমরা প্রেত-বৈঠক বসিয়েছিলাম। সেখানে একটা চেহারা দেখেছি সবাই। আমাদের ধারণা ওটা সপ্তদশ শতকের কোনো মেডিসিনম্যান হবে।

বইপত্র ঘাঁটাঘাঁটি করলাম। ওতে মেডিসিনম্যানদের সম্পর্কে লেখা, প্রাণ-সংকট

হলে তারা জ্বলন্ত তেল ভক্ষণ করে নিজেদের ধ্বংস করে ফেলত। তারপর আবার, সেটা ভবিষ্যৎ হোক বা অতীত, যে কোনো সময়ে নারী, পুরুষ কিংবা প্রাণীর শরীরে আশ্রয় নিয়ে আবার পুনর্জন্ম ঘটতে পারত।

টেলিফোনের অপর প্রান্তে দীর্ঘক্ষণের নীরবতা।

তারপর ড. হিউজেস বললেন, “মি. আসকিন, বুঝতে পারছি না কী বলব। সবই প্রায় খাপে খাপে মিলে যাচ্ছে। কিন্তু ঘটনা সত্যি হলে এরকম একটা লোককে কীভাবে ধ্বংস করব? ড. গারফিল্ড আজ বিকেলে ক্যারেনের আরো কিছু টেস্ট করেছেন। তাতে পরিষ্কার বোঝা গেছে আমরা যদি ওই ভ্রূণ টাকে কেটে ফেলতে চাই কিংবা হত্যা করতে চাই, মারা যাবে ক্যারেন।

ভ্রূণ টা মেয়েটার নিজের নার্ভাস সিস্টেমের একটা অবিচ্ছেদ্য অঙ্গ হিসেবে গড়ে উঠেছে।

ক্যারেন কেমন আছে, ডাক্তার? জ্ঞান ফিরেছে? "ফিরেছে। তবে অবস্থা ভালো না। ভ্রণটা যে হারে আকারে বেড়ে চলেছে এ গতিতে বৃদ্ধি পেতে থাকলে ক্যারেন আর দুই-তিন দিনের মধ্যে মারা যাবে।

ড গারফিল্ডের ধারণা মঙ্গলবার পর্যন্ত আয়ু আছে মেয়েটার।

‘গাইনোকললাজিকাল এক্সপার্ট কী বলেন?'

“তিনি আমাদের আর সবার মতোই হতভম্ব,' বললেন ড. হিউজেস।

জানিয়েছেন ভ্রুণটা স্বাভাবিক কোনো শিশুর ভ্রণ নয়, ওর মধ্যে প্যারাসাইটিক অর্গানিজমের সবরকম বৈশিষ্ট্য অবিশ্বাস্য গতিতে বেড়ে চলেছে।

এমেলিয়া আমার সামনে এসে দাঁড়াল। প্রশ্নবোধক দৃষ্টিতে তুলল ভুরু।

“কেমন আছে ক্যারেন?' জিজ্ঞেস করল ও।

ফোনের মুখে হাত চাপা দিলাম আমি। অবস্থা খারাপ। ডাক্তাররা বলছেন ও মঙ্গলবার পর্যন্ত টিকে থাকবে কিনা সন্দেহ।

কিন্তু ওই মেডিসিনম্যান?' প্রশ্ন করল এমেলিয়া। ডাক্তার ওটার সম্পর্কে কী বললেন? ওটা কি বাড়তেই থাকবে এবং সারভাইভ করে যাবে? যীশাস-আমি ড. হিউজেসের সঙ্গে আবার কথা বললাম, ‘ড, হিউজেস, আমার বান্ধবী জানতে চাইছে ভ্রণের কী হবে? ক্যারেন মারা গেলেও কী ওটা বেঁচে থাকবে?

আপনি এ ব্যাপারটা নিয়ে কিছু চিন্তা করেছেন?

ড, হিউজেস জবাব দিতে ইতস্তত করলেন না। মি, আর্সকিন, এরকম কিছু হলে আমাদের যা করা উচিত তাই করব। ওটা যদি শিশু হিসেবে জন্ম নেয়, স্বাভাবিক, সুস্থ শিশু, আমরা ওকে বাঁচিয়ে রাখার প্রাণপণ চেষ্টা করব। কিন্তু ও যদি কোনো দানব হয় তাহলে ইনজেকশন দিয়ে ওটাকে মেরে ফেলব।'

কিন্তু ওটা যদি মেডিসিনম্যান হয়?' উদ্বেগ নিয়ে জানতে চাইলাম।

কিছুক্ষণ চুপ করে থেকে জবাব দিলেন ডাক্তার। ওটা যদি মেডিসিনম্যান হয়, তাহলে কী করব জানি না। কিন্তু ওটা মেডিসিনম্যান কেন হবে বুঝতে পারছি না। মি, আর্সকিন অকাল্টে আমি বিশ্বাস করতে চাই কিন্তু ক্যারেন সাড়ে তিনশ বছর আগের এক ইন্ডিয়ানকে জন্ম দিতে চলেছে এটা তো শুনলেই অবিশ্বাস্য লাগে।'

‘ড. হিউজেস, আপনিই কিন্তু বলেছিলেন এর মধ্যে আধিভৌতিক কোনো বিষয় জড়িত কিনা সে ব্যাপারে খোঁজ-খবর নিতে।

দীর্ঘশ্বাস ফেললেন ড. হিউজেস। মনে আছে আমার, মি. আর্সকিন। তবে নিশ্চয় স্বীকার করবেন বিষয়টা নিতান্তই আজগুবি।

‘আজগুবি হোক বা না হোক, ক্যারেনের জন্য আমাদেরকে কিছু তো করতেই হবে।

‘আপনি কী করতে চাইছেন?' ভোতা গলায় প্রশ্ন করলেন ড. হিউজেস।

‘পরামর্শটা আপনিই আমাকে দিয়েছিলেন, ড. হিউজেস। বলেছিলেন একজন এক্সপার্টের সাহায্য নিতে। আমি তাই করেছি। আমরা একজন এক্সপার্ট খুঁজছি, যে ইন্ডিয়ান লোক বিদ্যা এবং মিসটিসিজম সম্পর্কে পর্যাপ্ত জ্ঞান রাখে।

আমাকে আরেকটু সময় দিন। আমি এরকম একজনকে খুঁজে বের করছি।

হার্ভার্ড কিংবা ইয়েল বিশ্ববিদ্যালয়ে এরকম কাউকে না কাউকে পাবই।'

‘পেতে পারেন,' বললেন ড. হিউজেস। “ঠিক আছে, মি. আর্সকিন। আপনার আগ্রহ এবং সাহায্যের জন্য ধন্যবাদ। কোনো প্রয়োজন হলে আমাকে ফোন করতে দ্বিধা করবেন না।"

আমি ধীরে ধীরে ফোন নামিয়ে রাখলাম। এমেলিয়া এবং ম্যাক আমার পাশে বসে আছে। ওদের চেহারাতেও উৎকণ্ঠা। তবে সেই সঙ্গে আমাকে সাহায্য করার ব্যগ্রতাও রয়েছে। চেরিউড টেবিলের মুখটাকে দেখেছে ওরা। বিশ্বাস করেছে ব্যাপারটা। আত্মাটা যে-ই হোক, ওটা ইন্ডিয়ান মেডিসিনম্যান কিংবা

কোনো পিশাচ হোক, ওটার বিরুদ্ধে লড়াইয়ে আমাকে ওরা সাহায্য করতে

প্রস্তুত।

'ডাচদের আসলে উচিত ছিল চব্বিশ ডলার ফেরত নিয়ে ম্যানহাটান ইন্ডিয়ানদের কাছে ফিরিয়ে দেওয়া,' বলল ম্যাক। আমার ধারণা, ম্যানহাটানের প্রকৃত মালিকরা এখন প্রতিশোধ নিচ্ছে।

আমি চেয়ারে বসে চোখ ঘষতে ঘষতে বললাম, আমারও তাই ধারণা, ম্যাক। চলো, একটু ঘুমিয়ে নিই। কাল অনেক কাজ পড়ে আছে।

# B চৌদ্দ B

ড, আর্নেস্ট স্নোকে খুঁজে বের করতে আমাদের পুরো চারটা ঘণ্টা লাগল।

এমেলিয়ার এক বান্ধবীর হার্ভার্ডের এক লোকের সঙ্গে পরিচয় ছিল। সে আবার অ্যানথ্রোপলজির এক ছাত্রকে চিনত। আর নৃতত্ত্ব বিভাগের ওই ছাত্র আমাদেরকে ড, আর্নেস্ট স্নেয়ের কথা বলল।

ড, আর্নেস্ট স্লোয়ের ক্রেডেনশিয়াল চমকে দেওয়ার মতো। তিনি ইন্ডিয়ানদের ধর্ম এবং জাদু চর্চার ওপরে পাঁচটি বই লিখেছেন। তিনি আমাদের নাগালেই বাস করেন, আলবানিতে।

তখনও ভোর হয়নি, আবছা আঁধারে ঢাকা প্রকৃতি। ম্যাক ক্রফোর্ড মস্ত হাই তুলে জিজ্ঞেস করল, 'হ্যারি, তুমি কি ওই লোকের সঙ্গে দেখা করবে?

'ইচ্ছে তো আছে,' জবাব দিলাম আমি। তবে আমরা ভুল পথে এগোচ্ছি কিনা বুঝতে পারছি না।'

"মানে?' ভুরু কুঁচকে গেল এমেলিয়ার।

'ইন্ডিয়ানদের নিয়ে মাতামাতির কথা বলছি। বিষয়টা নিয়ে যে এত লাফালাফি করছি, আসলে কি এর কোনো ভিত্তি আছে? আমরা লাফঝাপ দিচ্ছি কারণ টেবিলে রেড ইন্ডিয়ানদের মতো একটা চেহারা দেখেছি বলে। তবে ওটা সত্যিকারের ইন্ডিয়ান ছিল কিনা, তা ভাবার কিন্তু যুক্তিসংগত কোনো কারণ নেই।'

কাঁধ ঝাকাল এমেলিয়া। কিন্তু আমরা আর কীসের ভিত্তিতে এগোব? এতদূর

যখন এগিয়েছি, বাকি পথটাও পাড়ি দিতে হবে বৈকি।

“ঠিক হ্যায়। তবে পথ চলা আবার শুরু হোক,' বলে তুলে নিলাম ফোন। ড. স্নেয়ের নাম্বারে ডায়াল করলাম, শুনলাম রিং বাজছে। সাড়া মিলল যেন এক যুগ পরে।

‘আর্নেস্ট স্লো বলছি,' ভেসে এলো গম্ভীর একটি কণ্ঠ।

‘ড, স্লে, ছুটির দিনে আপনাকে বিরক্ত করার জন্য দুঃখিত। তবে কেন ফোন করেছি জানার পরে আশা করি রাগ হবেন না। আমার নাম হ্যারি আর্সকিন।

আমি একজন অলোকদ্রষ্টা।'

‘আপনি কী?' ঘেউ করে উঠলেন ড. স্নো।

‘আমি লোকের হাত দেখি। জ্যোতিষী। থাকি আপনার শহরেই।

অসহ্য নীরবতার কয়েকটি মুহূর্ত পার করে দিয়ে ড, স্নো বললেন, ‘মি, আর্সকিন, আপনি অসময়ে ফোন করেছেন বলে আমি কিছু মনে করিনি। তবে সাত সকালে একজন জ্যোতিষীর আমার সঙ্গে কী দরকার ভেবে পাচ্ছি না।

‘খুবই দরকার আছে, ড. স্নো। আমার এক মক্কেল, সে এ মুহূর্তে হাসপাতালন এক তরুণী, ভীষণ অসুস্থ হয়ে পড়েছে। তার ঘাড়ে একটি টিউমার গজিয়ে টিউমারের ধরণ দেখে থ মেরে গেছেন ডাক্তাররা।'

‘শুনে দুঃখিত হলাম,' বললেন ড. স্নো। কিন্তু এর সঙ্গে আমার কী সম্পর্ক থাকতে পারে তা বোধগম্য হচ্ছে না। আমি নৃতত্ত্বের শিক্ষক, মেডিসিনের নই।'

এ জন্যই আপনাকে ফোন করেছি, ড. স্নো। আমার ধারণা, আমার ক্লায়েন্ট এক ইন্ডিয়ান মেডিসিনম্যানের পুনর্জন্ম দিতে চলেছে। তার ঘাড়ের টিউমারটি আসলে এক আমেরিকান ইন্ডিয়ানের ভ্রূণ। আপনি এদের কথা জানেন, তাই.... এরা জ্বলন্ত তেল গিলে খেয়ে অতীত কিংবা ভবিষ্যতে পুনর্জন্ম নিতে পারে।'

এবারের বিরতি দীর্ঘতর হলো। তারপর ড. স্নো প্রশ্ন করলেন, আপনি কি সিরিয়াস, মি....!'

‘হ্যারি আর্সকিন।

‘মি. হ্যারি আপনি কি জানেন কী বলছেন? আপনি বলছেন এই আধুনিক নিউইয়র্ক নগরে একজন আছে যে কিনা মেডিসিনম্যান হিসেবে পুনর্জন্ম নিতে

চলেছে?

‘ঠিক তাই বলতে চাইছি, স্যার।

‘আপনি কি আমার সঙ্গে মশকরা করছেন? ছাত্রদের মতো বোকা বানাবার ধান্ধা করছেন?

‘আপনার সঙ্গে আমি ঠাট্টা-মশকরা কিছুই করছি না। আপনি যদি দয়া করে আধঘণ্টা সময় দিতেন তাহলে আপনার বাসায় এসে ব্যাপারটি আরো খোলাসা করে বলা যেত। আমার ব্যাপারে খোঁজ-খবর নিতে চাইলে সিস্টারস অব জেরুজালেম হাসপাতালের ড. হিউজেসের সঙ্গে কথা বলতে পারেন, আমরা তার অনুমতি নিয়েই কাজটা করছি।

‘আমি এবং আমার দুই বন্ধু। এদের একজন মিডিয়াম।

আমি কল্পনায় দেখতে পাচ্ছিলাম দোটানায় ভুগছেন ড. স্নো। এমেলিয়া এবং ম্যাক আমার দিকে নিস্পলক তাকিয়ে রয়েছে। আমি অপেক্ষা করছি জবাবের জন্য।

“ঠিক আছে,' অবশেষে বললেন তিনি। আপনি তাহলে আমার সঙ্গে দেখা করতে চাইছেন?

‘যত জলদি সম্ভব স্নো, জানি আপনাকে অসুবিধেয় ফেলছি। কিন্তু একটা মেয়ে যে ওদিকে মারা যেতে বসেছে!

না, না অসুবিধা কোথায়? আমার শ্যালিকা আজ আমাদের বাসায় আসবে।

তার সঙ্গে যত কম দেখা হবে ততই মঙ্গল। আপনারা যখন খুশি আসতে পারেন।'

‘ধন্যবাদ, ড, স্লো।

ফোন নামিয়ে রাখলাম। একটা কথা ভেবে আমার সব সময় অবাক লাগে যে চোখের সামনে একবার প্রমাণ পেলে লোকে কত দ্রুত অকাল্ট এবং সুপারন্যাচারাল ব্যাপারগুলো মেনে নেয়। ড. স্নো সম্ভবত দীর্ঘদিন ধরে মেডিসিনম্যানদের পুনর্জন্ম নিয়ে পড়াশোনা করছেন। এটা যে ঘটা সম্ভব তা হয়তো বিশ্বাস করতেন না। কিন্তু যেই একজন তাকে বলল ঘটনা সত্যি ঘটেছে, বিনা দ্বিধায় ব্যাপারটা বিশ্বাস করলেন তিনি।

আমি গাড়ির চাবি আমার হেরিংবোন কোটের পকেটে ফেললাম। আমার সঙ্গে

কে যাবে আলবানিতে? জিজ্ঞেস করলাম আমি।

এমেলিয়া এবং ম্যাক দুজনেই একসঙ্গে উঠে দাঁড়াল।

‘বলতে দ্বিধা নেই,' বলল ম্যাক, ‘মুদি দোকানদারি করার চেয়ে এ মুহূর্তে এ কাজটা করতেই বেশি আগ্রহ বোধ করছি আমি।'

# B পনেরো B

ড. আর্নেস্ট স্নো আলবানির উপকণ্ঠে, ছোট্ট সুগঠিত, ইটের তৈরি একটি বাড়িতে বাস করেন। বাড়িটি ঘিরে রেখেছে শোকাতুর চেহারার কালো সাইপ্রেসের ঝাড়, জানালায় ঝুলছে হলুদ পর্দা। আকাশের চেহারা বেশি সুবিধের নয়। এখনো থম মেরেই আছে। আমরা থিকথিকে কাদা আর বরফ ঢাকা রাস্তা ঠেলে পৌছুলাম গন্তব্যে। উত্তর-পুব দিক থেকে হুহু করে বইছে।

শীতল বাতাস।

রক্ত সঞ্চালন যাতে বন্ধ না হয়ে যায় সেজন্য দুহাত ঘষতে ঘষতে এসে দাঁড়ালাম ড, স্নেয়ের বাড়ির দোরগোড়ায়। টিপলাম বেল। ঢংঢং শব্দে ঘণ্টা বেজে উঠল পুরানো বাড়িটার ভেতরের দিকে কোথাও।

খুলে গেল দরজা। দোরগোড়ায় উদয় হয়েছেন ড. স্নো। লম্বা, আশ্রমের সন্ন্যাসীদের মতো মাথায় সাদা চুল, চোখে সোনালি রিমের চশমা। পরনে মেরুন রঙের কার্ডিগান, ঢোলা পকেটপ্যান্ট, পায়ে কার্পেট হিপর।

মি,আর্সকিন? বললেন তিনি, আসুন। ভেতরে হাসুন।'

আমরা অন্ধকার হলওয়েতে ঢুকে পড়লাম। ল্যাভেন্ডার পলিশের ঝাঁঝালো গন্ধ, ঘরের কোনায় বড় একটি দেওয়াল ঘড়ি টিকটিক শব্দে সময়ের বার্তা ঘোষনা করে চলেছে। আমরা যে যার কোট খুলে ফেললাম।

ড, স্লো আমাদেরকে নিয়ে বরফ শীতল পার্লারে চলে এলেন। এখানে দেওয়াল জোড়া ভয়ঙ্কর সব ইন্ডিয়ান মুখোশ, গম্বুজের মতো কাচের পাত্রে লিনেট পাখির মূর্তি, আছে স্টিভেনগ্রাফের কয়েকটি দুর্লভ তৈলচিত্র।

বসুন,' বললেন , স্লো। পুরো ব্যাপারটা আমাকে একটু খুলে বলুন। আমার স্ত্রী আপনাদের জন্য কফি নিয়ে আসছে। আর মদ-টদ খাই না।'

কথাটা শুনে ম্যাক ফোর্ডের মুখ পেঁচার মতো হয়ে গেল। ও মদ পান করতে খুব

ভালোবাসে। বুরবনের একটা ফ্লাস্ক রয়ে গেছে গাড়িতে। কিন্তু এটা নিয়ে আসতে ওর লজ্জা করছে, চেহারা দেখে বুঝতে পারলাম। এমেলিয়া মদ্যপান থেকে সভয়ে দূরে থাকে। আমার অভ্যাস আছে। তবে ভদ্রতার খাতিরে চুপ হয়ে রইলাম।

ড, স্লো বেতের শক্ত, ছোট একটি চেয়ারে বসলেন !

আমি আর এমেলিয়া নিচু এবং আরামদায়ক একটি সোফাতে বসলাম।

ম্যাক দখল করল জানালার ধারের আসনটি তে, জানলা দিয়ে বাইরে তুষারপাত দেখা যায়।

যতটা সংক্ষেপে সম্ভব ক্যারেন এর, শরীরিক অবস্থার বর্ণন দিলাম , স্লোকে। আমাদের প্রেত-বৈঠকের কথাও উল্লেখ করলাম। তিনি এক মনোযোগে আমার কথা শুনলেন, মাঝে মাঝে দু'একটা প্রশ্ন করলেন ক্যারেন এবং তার আন্টির সম্পর্কে জানতে চাইলেন মিসেস বারম্যানের চেরিউড টেবিলে দেখা অশরীরী আত্মার ব্যাপারে।

আমার গল্প বলা শেষ হলে দুহাত একসঙ্গে চেপে ধরে ভাবনার গভীরে ডুব দিলেন ড. স্লো। তারপর বললেন, ‘মি, অর্সকিন, এই দুর্ভাগা মেয়েটির গল্প আমার কাছে একটুও অতিরঞ্জিত মনে হয়নি। মেডিসিনম্যানের পুনর্জন্মের ঘটনা ১৮৫১ সালে একবার ঘটেছিল। ওই সময়েও এক লোককে হোস্ট হিসেবে বাছাই করা হয়। ঘটনা ঘটে মিসৌরীর কোর্ট বার্থন্ডে, হিটাডসা ইন্ডিয়ানদের মধ্যে। এক তরুণী ইন্ডিয়ানের হাতে প্রথমে একটি মাংস ফুলে ওঠে। পরে পিণ্ডটা আকারে এত বড় হয়ে ওঠে যে তাকে প্রায় গ্রাস করে ফেলে। মারা যায় মেয়েটি। ফোলা পিণ্ড থেকে বেরিয়ে আসে প্রাপ্ত বয়স্ক, সম্পূর্ণ একজন মানুষ। বলা হয় সে নাকি পঞ্চাশ বছর আগে তাদের উপজাতির একজন ম্যাজিশিয়ান ছিল।

সত্যতার বিষয়ে তথ্যগত প্রমাণ নেই বললেই চলে। আজও এ ঘটনা মিথ কিংবা কিংবদন্তী হিসেবে পরিচিত। আমি হিডাটাসদের নিয়ে লেখা নিজের বইতেও মিথ বলেই চালিয়ে দিয়েছি। কিন্তু এ গল্প আপনার মিস ট্যান্ডির এমন মিলে গেছে যে এটাকে এখন কী বলে অভিহিত করব বুঝতে পারছি না। কিওয়া ইন্ডিয়ানদের মধ্যে গল্প প্রচারিত মেডিসিনম্যানরা গাছ হয়ে জন্ম নিয়ে তাদের সঙ্গে কথা বলতে পারে। গাছ জঙ্গলের রয়েছে নিজস্ব রহস্যময় জীবনী শক্তি।

"মেডিসিনম্যানরা এটাকে নিজেদের স্বার্থে কাজে লাগাত। তাই চেরি উড টেবিলের গল্পও আমার কাছে অবিশ্বাস্য মনে হয়নি। শুরুতে ভেবেছিলাম আপনি বুঝি আমার সঙ্গে মশকরা করছেন। কিন্তু আপনি যেসব তথ্য প্রমাণ হাজির করেছেন তাতে এ বিষয়ে সন্দেহের আর অবকাশ থাকেনি।"

"তাহলে আপনি ঘটনাটা বিশ্বাস করেছেন?' চোখের ওপর থেকে চুল হাত দিয়ে ঠেলে সরাল এমেলিয়া।

হ্যাঁ, চশমার আড়াল থেকে এমেলিয়ার দিকে তাকালেন স্নো। আমি গল্পটা বিশ্বাস করেছি। আমি সিস্টারস অব জেরুজালেমে ফোন করে ড. হিউজেসের সঙ্গে কথা বলেছি। আপনারা যা বলেছেন ডাক্তারও আমাকে একই কথা বলেছেন। জানিয়েছেন মিস ট্যান্ডির অবস্থা খুবই খারাপ। তার জীবন বাঁচাতে যে কেউ এগিয়ে আসতে পারে, মানা করবেন না ড. হিউজেস।'

"ড, স্নো,' বললাম আমি, এই মেডিসিনম্যানের বিরুদ্ধে লড়াই করার কি কোনো উপায় নেই? আমরা কি ওকে ধ্বংস করতে পারি না?'

কপালে ভাঁজ পড়ল ড, স্নেয়ের। মি. আর্সকিন, একটা কথা আপনাদেরকে বুঝতে হবে ইন্ডিয়ানদের জাদুর ক্ষমতা খুবই শক্তিশালী এবং দূরগামী। তারা ন্যাচারাল এবং সুপার ন্যাচারালের মধ্যে পরিষ্কার কোনো পার্থক্য নির্ধারণ করত না। প্রতিটি ইন্ডিয়ান মনে করত তার সঙ্গে আত্মাদের ঘনিষ্ঠ সম্পর্ক রয়েছে। আর এ আত্মারা নিয়ন্ত্রণ করত তার অস্তিত্ব। সাধারণ ইন্ডিয়ানরা তাদের জীবনের বেশীরভাগ সময় কাটিয়ে দিয়েছে ধর্মীয় আচার-অনুষ্ঠান করে। তারা যেমন দক্ষ শিকারী ছিল, ধর্মকর্ম এবং মেডিসিন সাইন বা সাংকেতিক ভাষা তৈরির ব্যাপারেও দক্ষতার কমতি ছিল না। আর তারা ভাবত এসব আচার-অনুষ্ঠান মহিষ শিকারে আরো দক্ষ এবং চতুর করে তুলবে। আবার একই সঙ্গে তারা একমাত্র আত্মারাই তাদেরকে সকল শিকারের জন্য শক্তি এবং সাহস জোগাবে।

এদের অধিকাংশ গোপন লোক-বিদ্যার কথা আমাদের অজানা তবে এ ব্যাপারে কোনো সন্দেহ নেই মেডিসিনম্যানদের সত্যি অস্তিত্ব ছিল এবং অসাধারণ ক্ষমতারও অধিকারী তারা ছিল।'

এমেলিয়া মুখ তুলে চাইল, 'ডা. স্নো, আপনি কি ইঙ্গিত দিচ্ছেন এই মেডিসিনম্যানকে ঠেকানোর মতো জাদুর ক্ষমতা আমাদের নেই...?'

মাথা দোলালেন নৃতত্ত্ববিদ। আপনি ঠিক ধরেছেন। আর এ মেডিসিনম্যানের বয়স যদি সত্যি সাড়ে তিনশো বছর হয়ে থাকে, সে এসেছে এমন একটা কাল থেকে যখন ইন্ডিয়ানদের জাদুর ক্ষমতা ছিল তুঙ্গে।

উপনিবেশিক আমলের শুরুর দিকে উত্তর আমেরিকার অকাল্ট স্পিরিট বা আত্মা ইউরোপের যে কোনো দানব কিংবা পিশাচের চেয়ে কয়েক লাখ গুণ বেশি শক্তিশালী এবং বিপজ্জনক ছিল। যেসব মিডিয়াম আত্মায় বিশ্বাস করে

এবং এদেরকে বুঝতে পারে, শুধু তাদের মাধ্যমে আত্মারা মানুষের ওপর নিজেদের জাদুর খেলা দেখাতে পারে। আত্মার স্বাধীন অস্তিত্ব রয়েছে তবে তাদেরকে সচেতন ভাবে কিংবা অচেতন ভাবে আহ্বান না করা পর্যন্ত আমাদের ম্যাটেরিয়াল পৃথিবীতে তাদের কোনো ম্যাটেরিয়াল শক্তি থাকে না।

আর কেউ যদি আত্মায় বিশ্বাস না করে অথবা আত্মাকে বুঝতে না পারে, আত্মাকে তখন আহ্বান করা যায় না।

'ইউরোপের দানবদের সঙ্গে রেড ইন্ডিয়ান পিশাচদের হাস্যকর তুলনা করার চেষ্টা করা হয়েছে। দ্য এক্সরসিস্ট' গল্পে পাজুজু নামে এক দানবের কথা বলেছেন লেখক। এ হলো অসুস্থতা এবং ভঙ্গুর স্বাস্থ্যের প্রতীক। কিন্তু একজন রেড ইন্ডিয়ানের পৈশাচিক আত্মার ক্ষমতা তার চেয়ে বহুগুণ।

'আমি মনে করি না যে শ্বেতাঙ্গদের বিশ্বাসঘাতকতা এবং লোভ লাল মানুষগুলোর ধ্বংসের মূল কারণ। এজন্য দায়ী মেডিসিনম্যানদের অকাল্ট ক্ষমতার হ্রাস। রেড ইন্ডিয়ানরা সাদা মানুষের বৈজ্ঞানিক নানা চমক দেখে দারুণ বিমোহিত হয়ে পড়েছিল। নিজেদের জাদুর প্রতি তারা বিশ্বাস হারিয়ে ফেলে। অনেকেই বলেন, যদি এই জাদু সঠিক ভাবে ব্যবহার করা হতো তাহলে রেড ইন্ডিয়ানরা নিজ ভূমি থেকে সমূলে উৎখাত হতো না।

বাধা দিল এমেলিয়া। কিন্তু ক্যারেন ট্যান্ডির মেডিসিনম্যানের ব্যাখ্যাটা কী? সে কী করছে? সে কেন ওই মেয়েটির শরীরে পুনর্জন্ম নিতে চাইছে?

কান চুলকালেন ড. স্নো। এ প্রশ্নের জবাব দেওয়া কঠিন। ওলন্দাজ জাহাজের স্বপ্নের গল্প শুনে আমার মনে হয়েছে ম্যানহাটানে ওলন্দাজরা উপনিবেশ বসিয়ে মেডিসিনম্যানের অস্তিত্ব বিপন্ন করে তুলেছিল। হয়তো ওই মেডিসিনম্যান এত সস্তায় দ্বীপটি ডাচদের কাছে বিক্রি করে দিতে চায়নি। তার লোকজনদের মানা করেছিল।

হয়তো জাদুশক্তির কারণে সে এর ভবিষ্যৎ দেখতে পাচ্ছিল। একদিন ম্যানহাটান উন্নত শহর হিসেবে গড়ে উঠবে, ওখানে শ্বেতাঙ্গ আমেরিকানদেরই শুধু কর্তৃত্ব থাকবে, অন্য কারো নয়। ওলন্দাজরা ছিল গোড়া ক্যালভানিস্ট। তারা মেডিসিনম্যানকে পিশাচ জাতীয় কিছু ঠাউরেছিল। তাই লোকটাকে তারা মেরে ফেলার মতলব করে। ঘটনা যাই হোক, মেডিসিনম্যান

ভেবেছে সপ্তদশ শতকের পৃথিবী থেকে পালিয়ে যেতে পারলেই সে প্রাণে বেঁচে যাবে। ভবিষ্যতের কোনো সময় আবার আবির্ভূত হবে সে। আমার মনে হয় না কারেনকে সে ইচ্ছে করে পুনর্জন্মের উপযুক্ত হাতিয়ার হিসেবে বেছে নিয়েছে।

মেয়েটা কাকতালীয় ভাবে মেডিসিনম্যানের পুনর্জন্মের উপযুক্ত স্থান এবং

উপযুক্ত সময় হিসেবে হাজির হয়েছে।'

ড, স্নো,' বললাম আমি। আমরা নিজেরাই যদি এই মেডিসিনম্যানের সঙ্গে লড়াই করতে না পারি তাহলে কে ওর সঙ্গে ফাইট করার ঝুঁকি নেবে? এমন কেউ কি নেই যে মেডিসিনম্যানকে চিরতরে ধ্বংস করার ক্ষমতা রাখে?

চিন্তিত দেখাল ড. স্নোকে। এটা অবিশ্বাস্য একটা ঘটনা। একবার চিন্তা করে দেখুন, মি. হ্যারি, আর দুই তিনদিনের মধ্যে আমেরিকার অতীত থেকে ফিরে আসা এক জ্যান্ত মেডিসিনম্যানের সঙ্গে সাক্ষাৎ করতে চলেছি। একে হত্যা করা আমার কাছে রীতিমতো একটা অপরাধ বলে মনে হচ্ছে।'

জানালার পাশে বসা ম্যাক ঘুরে তাকাল ড. স্নোয়ের দিকে। নৃতত্ত্বের চমক সম্পর্কে আমরা সবাই অবগত, ড, স্নো। আর আমরা এখানে হাজির হয়েছি একটি মানুষের জীবন বাঁচাতে। ক্যারেন ট্যান্ডি কিন্তু এই উইচ ডাক্তারকে বলেনি তার শরীরের মধ্যে জন্ম নিতে। ওকে বাঁচানোর সব রকমের চেষ্টা আমাদের করা উচিত।

হু,' বললেন ড. স্নো। তবে এ কাজটা করার একটাই মাত্র উপায় আছে।

‘কী উপায়? জানতে চাইল এমেলিয়া। কঠিন কিছু?

"হতে পারে। এবং বিপজ্জনক তো বটেই। একজন মেডিসিনম্যানের বিরুদ্ধে লড়াই করার ক্ষমতা রাখে শুধু আরেকজন মেডিসিনম্যান। এরকম দু'একজনের কথা আমি জানি। তারা নিভৃতচারী। তবে এই মেডিসিনম্যানের মতো শক্তিশালী তারা নয়। তারা পুরানো পূজা-আর্চা জানে বটে তবে মেডিসিনম্যানের মতো সামর্থ্য এবং শক্তি তাদের আছে কিনা সন্দেহ। আর তারা যদি ওই লোকটাকে নিকেশ করতে না পারে, ধ্বংস করতে ব্যর্থ হয় তাহলে মেডিসিনম্যানের হাতে তাদের মৃত্যু অনিবার্য।

"দাঁড়ান, দাঁড়ান,' বললাম আমি। মেডিসিনম্যান কিন্তু এখনো জন্ম নেয়নি, তার পুনর্জন্মের প্রক্রিয়া শুরু হয়েছে মাত্র। পুরোপুরি আকার এখনো পায়নি সে, সম্পূর্ণ কাঠামো গড়ে না ওঠা পর্যন্ত সে প্রচণ্ড শক্তির অধিকারীও হতে পারছে না। আমরা যদি আরেকজন মেডিসিনম্যান জোগাড় করতে পারি তাহলে এ লোকটা জন্ম নেওয়ার আগেই তাকে মেরে ফেলতে পারব।'

কাজটাতে প্রচণ্ড ঝুঁকি আছে,' বললেন ড. স্নো। শুধু আমাদের মেডিসিনম্যানই নয়, ভয়ানক বিপদে পড়বে মেয়েটাও। দুজনেই মারা যেতে পারে।"

‘ডক্টর,' বললাম আমি, মেয়েটা তো এমনিতেই মারা যাচ্ছে।

‘কিন্তু আমরা কী করে নিভৃতচারী শান্তিকামী একজন ইন্ডিয়ানকে এক শ্বেতাঙ্গ তরুণীর জন্য জীবনের ঝুঁকি নিতে বলব যার সঙ্গে তার পরিচয়ও নেই?

‘আমরা ওকে টাকার লোভ দেখাব,' বলল ম্যাক।

'কিন্তু টাকাটা কে জোগাবে?' জানতে চাইল এমেলিয়া।

‘আমরা ক্যারেনের বাবা-মা'র সঙ্গে কথা বলব।' বললাম আমি। ওদের এতক্ষণে শহরে পৌছে যাবার কথা। ওঁরা বিরাট বড়লোক। মেয়ের মঙ্গলের জন্য কয়েক হাজার ডলার ব্যয় করতে কার্পণ্য করবেন না নিশ্চয়। ড. স্নো, আপনি কি কোনো মেডিসিনম্যান জোগাড় করতে পারবেন?

হাত দিয়ে থুতনি ঘষলেন ড. স্নো। তা পারা যাবে। দক্ষিণ ডাকোটায় আমার এক বন্ধু আছে। সে এ ব্যাপারে আমাকে সাহায্য করতে পারবে। আমরা মেডিসিনম্যানকে প্লেন ভাড়া করে নিউ ইয়র্কে নিয়ে আসব। অবশ্য সে যদি আসতে রাজি হয়।"

‘ক্যারেনের বাবা-মা'র সঙ্গে এখন কথা বলা দরকার,' বললাম আমি। কী ঘটছে তা জানার অধিকার তাদের রয়েছে। আমাদেরও কিছু নগদ টাকা জোগাড় করতে হবে। ড. স্নো, আমার একটা কাজ করে দেবেন?

‘নিশ্চয়,' বললেন ড. স্নো। এ কেসটা আমার কাছে দারুণ ইন্টারেস্টিং মনে হচ্ছে। আপনাদের কোনো সাহায্যে আসতে পারলে খুশি হব।'

‘দক্ষিণ ডাকোটায় আপনার বন্ধুকে একটু বলে দেবেন উনি যেন সবচেয়ে যোগ্য মেডিসিনম্যানকে এ কাজের জন্য পাঠান।"

বলব।'

আমরা স্নেয়ের বাসা থেকে যখন বেরুলাম তখন পাঁচটা বাজে। প্রায় সন্ধ্যা ঘনিয়ে এসেছে, আমাদের মুখে খুরের মতো ধারাল বাতাস হামলা চালাল। কি ঠাণ্ডারে বাবা! চরাচর বরফে ঢাকা। রীতিমতো ভুতুড়ে লাগছে দেখতে। ঠান্ডাতে কাপছি আমরা, ক্লান্ত, তবু সবার মনে দৃঢ় সংকল্প ক্যারেন ট্যান্ডিকে অদৃশ্য হামলাকারীর কবল থেকে মুক্ত করবই। গাড়ি চালাতে চালাতে সিদ্ধান্ত নিলাম নিউ ইয়র্কে ফিরে প্রথমেই যাব হাসপাতালে ক্যারেনকে দেখতে।

ড, হিউজেসের কাছে জানতে চাইব আমাদের হাতে আর কত সময় আছে।

আর যদি ক্যারেন ইতিমধ্যে মারা যায় কিংবা বাচার কোনো আশাই না থাকে তাহলে একগাদা টাকা খরচ করে দক্ষিণ ডাকোটা থেকে একজন মেডিসিনম্যানকে প্লেন ভাড়া করে নিয়ে আসার কোনো মানে হয় না।

এমিলিয়া আর ওর স্বামীকে আগে ওদের বাড়ি পৌছে দিলাম। তারপর সোজা নামলাম সিস্টার অব জেরুজালেমে। গাড়ি চালাতে চালাতে বেজায় ক্লান্ত আমি। হাসপাতালে পৌছে পুরুষদের ওয়াশ রুমে ঢুকলাম। মুখটুখ ধুয়ে আঁচড়ে নিলাম চুল। তাকালাম আয়নায়। নিজেকে বিবর্ণ শান্ত এবং ভঙ্গুর লাগল। ইন্ডিয়ান ম্যাজিকের স্বর্ণ সময়ের এক মহা শক্তিশালী মেডিসিনম্যানের সঙ্গে লড়াই করার শক্তি আমার আছে কিনা ভেবে শংকা জাগল।

# B ষোলো B

ড, হিউজেসকে তার অফিসে পাওয়া গেল। ডেস্ক ল্যাম্পের আলোয় একগাদা রিপোর্টে চোখ বুলাচ্ছেন।

‘মি, হ্যারি, আমাকে দেখে মুখ তুলে তাকালেন। এসেও পড়েছেন! তারপর কী খবর বলেন?

আমি ডাক্তারের বিপরীতের চেয়ারে এলিয়ে দিলাম গা। কী ঘটছে এখন অন্তত তা জানি তবে আমরা এর বিরুদ্ধে লড়াই করতে পারব কিনা তা জানি না।'

ড. স্নেয়ের কথা বললাম ড. হিউজেসকে। মনোযোগ দিয়ে সব কথা শুনলেন তিনি। জানালাম একজন মেডিসিনম্যানকে নিউইয়র্কে নিয়ে আসার চেষ্টা করছি।

চেয়ার ছেড়ে সিধে হলেন ড. হিউজেস। জানালার ধারে গিয়ে দাঁড়ালেন। ট্রাফিকের আলোয় চোখ। আবার তুষার ঝরতে শুরু করেছে।

‘ঈশ্বরের কাছে প্রার্থনা করি খবরের কাগজঅলারা যেন এ ব্যাপারটা টের না পায়।' বললেন তিনি। এ ঘটনার সঙ্গে জড়িত স্পেশালিস্ট এবং সার্জনদের সবার মুখে তো আর তালা মেরে রাখা যাবে না। কিন্তু বিষয়টি একবার চিন্তা করে দেখুন বিশ্বের অন্যতম একজন টিউমার বিশেষজ্ঞকে দক্ষিণ ডাকোটা থেকে একজন লাল চামড়ার মানুষকে ডেকে নিয়ে আসতে হচ্ছে যার শরীর ভর্তি উল্কি আঁকা এবং যে তুকতাকে বিশ্বাস করে। কারণ? কারণ বিশেষজ্ঞটির নিজের পক্ষে ওই টিউমার সামাল দেওয়া সম্ভব হচ্ছে না।

“আমরা দুজনেই ভালো করে জানি এটি কোনো সাধারণ টিউমার নয়,' বললাম

আমি। "আর সাধারণ তত্ত্ব দিয়ে ম্যাজিক টিউমারের বিরুদ্ধে লড়াই করার সম্ভব নয়। আপনি যে ঠিক কাজটিই করেছেন তার প্রমাণ পাওয়া যাবে মেয়েটি সুস্থ হয়ে উঠলে।'

জানালা দিয়ে অন্য দিকে তাকালেন ড. হিউজেস। আর যদি সে সুস্থ না হয়, তখন আমি কী বলব? বলব কী যে আমি একজন রেড ইন্ডিয়ান মেডিসিনম্যান নিয়ে এসেছিলাম। কিন্তু তাকে দিয়ে কাজ হয়নি।"

‘ড. হিউজেস-'

‘ইট’স ওকে, মি, আর্সকিন। আমি এ বিষয়টি নিয়ে কোনো তর্কে যেতে চাইছি না। আমি জীবনে বহু টিউমার দেখেছি এবং জানি এটি কোনো সাধারণ টিউমার নয়। আর ইন্ডিয়ানদের সম্পর্কে যেসব তথ্য উপাত্ত আপনি দিয়েছেন ওগুলো আমি বিশ্বাসও করি। তবে কেন করি তার কোনো যৌক্তিক ব্যাখ্যা আমি দিতে পারব না।"

মেয়েটা কেমন আছে, ডক্টর?' জানতে চাইলাম। টিউমার কি এখনো বেড়ে চলেছে?

‘নিজেই গিয়ে দেখে আসুন না?' বললেন ড. হিউজেস। গতকাল যে অবস্থা দেখে গিয়েছিলেন বর্তমান দশা তার চেয়েও খারাপ।

‘চলুন একবার দেখে আসি। তবে গতবারের মতো ওকে উত্তেজিত করে তুলব না।"

আমরা নীরবে এলিভেটরে চেপে নেমে এলাম দশ তলায়। চুপচাপ পরে নিলাম রোব এবং মাস্ক। তারপর নিঃশব্দে করিডোর ধরে এগোলাম ক্যারেন ট্যান্ডির কামরায়। খুললাম দরজা।

ভয়ংকর একটা দৃশ্য! কাত হয়ে শুয়ে আছে ক্যারেন। মুখখানা গায়ের চাদরের মতো সাদা। ঘাড়ের টিউমারটা বেড়ে সাদা ব্লাডারের আকার ধারণ করেছে।

চামড়ার ফোলা ব্লাডার ঝুলে আছে পিঠের ওপর। বালিশের মতোই বড়। একটু পরপর ওটা আপনা আপনি নড়ে উঠছে, ফুলছে। বোঝা যায় চামড়ার থলের ভেতরে জ্যান্ত কিছু একটা আছে। জ্যান্ত এবং অশুভ।

যীশাস!' আঁতকে উঠলাম আমি। এটা তো বিশাল আকার ধারণ করেছে। সতর্ক পায়ে বিছানার ধারে এগুলাম। টিউমারটা আকারে এতই বড় যে বিশ্বাস করতে কষ্ট হয় এটা মেয়েটার শরীরের একটা অংশ, কুৎসিত কুজের জিনিসটা পিঠে বহন করে চলেছে সে। আমি হাত বাড়িয়ে আঙুলের ডগা এটা স্পর্শ করলাম।

শক্ত এবং ফোলা। তবে ভেতরে পিচ্ছিল কিছু আছে। যেন গর্ভবতী কোনো মহিলার পেটে হাত দিয়েছি।

"ওটাকে স্রেফ মেরে ফেলা যায় না?' জিজ্ঞেস করলাম ড, হিউজেসকে। এখন ওটার আকার শিশুর মতো। স্ক্যালপেল ঢুকিয়ে ওটাকে খুন করুন।"

মাথা নাড়লেন ডাক্তার। "সম্ভব হলে করতাম। মাংস কাটার চাপাতি দিয়ে এক কোপে ওটাকে কেটে ফেলতে চাই আমি। তবে মুশকিল হলো তা সম্ভব নয়।

কারণ প্রতিটি এক্স-রে রিপোর্ট দেখাচ্ছে এই সৃষ্টি ছাড়া হতচ্ছাড়াটার নার্ভাস সিস্টেম ক্যারেন ট্যান্ডির নার্ভাস সিস্টেমের সঙ্গে ভয়ানক রকম জট পাকিয়ে রয়েছে। ওদের সম্পর্কটা মা এবং শিশুর মতো নয়। বরং সিয়ামিজ টুইনের মতো।'

ক্যারেন কি কথা বলা একদমই বন্ধ করে দিয়েছে?

‘অনেকক্ষণ ধরে মেয়েটার জবান বন্ধ। আজ সকালে ওর ওজন মেপেছি। তখন অল্প দু'একটা কথা বলেছে। তবে ওর কথা আমরা কেউ বুঝতে পারিনি।'

‘ওজন নিয়েছেন? কেমন মনে হলো অবস্থা?

রোবের পকেটে হাত ঢোকালেন ড. হিউজেস, করুণ চোখে তাকালেন তাঁর মুমূর্ষ রোগীর দিকে। একটুও ওজন হারায়নি ক্যারেন- তবে বাড়েওনি এক ফোঁটা। এ টিউমারটা যাই হোক, মেয়েটার শরীর থেকে সব রকমের পুষ্টি টেনে নিচ্ছে। ওটার প্রতিটি আউন্স বেড়ে উঠেছে ক্যারেনের শরীরের নির্যাস থেকে।

‘ওর বাবা-মা এসেছিলেন মেয়েকে দেখতে?'

‘আজ সকালে এসেছিলেন। মা কেঁদেকেটে সারা। বললাম আমরা অপারেশনের চেষ্টা করব। তবে মেডিসিনম্যানের বিষয়ে কিছু বলিনি। এখনো অপারেশন করিনি বলে তাঁরা খেপে গেছেন আমার ওপর। আর যদি তিনশ বছর আগের রেড ইন্ডিয়ানের গল্প বলতে যেতাম, ওঁরা নির্ঘাত আমাকে পাগল ঠাওরাতেন।"

আমি শেষবারের মতো তাকালাম ক্যারেনের দিকে। পাণ্ডুর চেহারা, চুপচাপ শুয়ে আছে ঘাড়ের ওপর বীভৎস বোঝাটা নিয়ে। ঘর থেকে বেরিয়ে এলাম।

ফিরলাম আঠারো তলায় ড. হিউজেসের অফিসে।

ক্যারেনের বাবা-মাকে বোঝাতে পারব তো?' জিজ্ঞেস করলাম আমি ডাক্তারকে। সমস্যা হলো যে কাজটা করব বলে ঠিক করেছি তাতে বেশ কিছু

টাকা লাগবে। মেডিসিনম্যানকে টাকা দিতে হবে। তার প্লেন ভাড়া, হোটেলে থাকার খরচ সব কিছুই বহন করতে হবে। আর লড়াই করতে গিয়ে লোকটা আহত হলে কী হবে গডই জানেন। আমি রকফেলার নই যে নিজের পকেট থেকে দেবো। বড় জোর তিন চারশ ডলার দিতে পারি।"

গম্ভীর দেখাল ড. হিউজেসকে। "সাধারণ অবস্থা হলে হাসপাতাল থেকে খরচ জোগাতে পারতাম আমি। কিন্তু মেডিসিনম্যানের কথা বলে এক পয়সাও নিতে পারব না। নাহ, মেয়েটির বাবা-মাকে আসল ঘটনা জানানো দরকার। তারাই সিদ্ধান্ত নিন কী করবেন। কারণ তাঁদের মেয়েরই জীবন বিপদাপন্ন।'

‘আমি কি ওঁদের সঙ্গে কথা বলব?' প্রশ্ন করলাম।

‘ইচ্ছে করলে বলতে পারেন। ওরা ক্যারেনের আন্টির বাসায় উঠেছেন। কোনো সমস্যা হলে ক্যারেনের বাবা-মাকে বলবেন আমাকে ফোন করতে। আমি আপনাকে সাপোর্ট দেবো।"

“ঠিক আছে। বললাম আমি।

এমন সময় বেজে উঠল ফোন। ড. হিউজেস ফোন তুলে বললেন, ‘হিউজেস বলছি।

অপর প্রান্তে খুব উত্তেজিত গলায় হড়বড় করে কেউ কী যেন বলতে লাগল।

ডাক্তারের কপালে ভাঁজ পড়ল। "কখন? আপনি ঠিক জানেন? চেষ্টা করেননি।

পারছেন না মানে কী?

অবশেষে রিসিভার নামিয়ে রাখলেন তিনি।

কী হলো? জানতে চাইলাম আমি।

‘জানি না। ক্যারেন। ড. ম্যাকেভয় বললেন "ক্যারেনের ঘরের দরজা খুলতে পারছেন না। ক্যারেনের ঘরে কী যেন হচ্ছে। আর ওরা দরজা খুলতে পারছে না।"

# B সতেরো B

আমরা অফিস থেকে বেরিয়ে করিডোর ধরে ছুটলাম এলিভেটরে। দুই নার্স ট্রলি ভর্তি বোতল আর কিউনি বৌল নিয়ে এলিভেটরে ঢুকছিল। তাদেরকে

আগে ঢুকতে দিতে গিয়ে মূল্যবান কয়েকটি সেকেন্ড অপচয় হলো। তারপর আমরা ভেতরে ঢুকে দশ তলার বোতাম টিপে দিলাম।

কী ঘটতে পারে বলুন তো?' উদ্বিগ্ন গলায় জিজ্ঞেস করলাম ড. হিউজেসকে।

ডানে বামে মাথা নাড়লেন ডাক্তার। কে জানে?'

‘মেডিসিনম্যান তার শক্তি প্রদর্শন শুরু না করলেই হলো,' বললাম আমি। 'যা' অমন কিছু কিছু সে শুরু করে দেয় তো আমরা চিত্তির!'

হিস শব্দে খুলে গেল এলিভেটরের দরজা। আমরা দৌড় দিলাম ক্যারেনের কামরা অভিমুখে। ড, ম্যাকেভয় দরজার বাইরে দুজন পুরুষ নার্স রেডিওলজিস্ট সেলেনাকে নিয়ে দাড়িয়ে আছেন।

"কী হয়েছে? ঘাউ করে উঠলেন ড. হিউজেস।

ক্যারেন মাত্র কয়েক সেকেন্ডের জন্য একা রেখে বাইরে গিয়েছিল নার্স।

ডিউটি বদল হচ্ছিল। মাইকেল ফিরে এসে দেখে দরজা বন্ধ। ধাক্কাধাক্কি করেও খুলতে পারেনি। আর দেখুন,"

বা দিকের দরজায় কাচের প্যানেল দিয়ে ক্যারেনের ঘরে উকি দিলাম। বুকটা ধক করে উঠল মেয়েটাকে বিছানায় দেখতে না পেয়ে। বিছানার চাদর, কম্বল ইত্যাদি কুঁচকে, মুচড়ে পড়ে আছে একপাশে।

“ওই যে ওখানে, ফিসফিস করলেন হিউজেস। ঘরের কিনারে।

মাথা কাত করলাম। ঘরে দূর প্রান্তের দাঁড়িয়ে রয়েছে ক্যারেন ট্যান্ডি। মুখটা বিকট সাদা, ঠোট ওপরের দিকে উল্টে গিয়ে মাড়িসহ দাঁত বের হয়ে আছে।

দেখে মনে হচ্ছে বীভৎস ভঙ্গিতে হাসছে ক্যারেন। পিঠের বিশাল বোঝার চাপে সামনে নুয়ে গেছে শরীর, লম্বা সাদা হাসপাতাল গাউনটা কাঁধের কাছ থেকে ছেড়া। দেখা যাচ্ছে সংকুচিত বক্ষ আর ঠেলে ওঠা পাঁজর।

“গুড গড!' বিস্ময় প্রকাশ করলেন ড. হিউজেস। ও নাচছে।'

ঠিকই বলেছেন ডাক্তার। আমার বাড়িতে যেভাবে দুলে দুলে নাচছিলেন মিসেস হার্জ, ক্যারেনও তেমন ভঙ্গিতে শরীর দুলিয়ে নাচছে। যেন নিঃশব্দ ড্রাম আর নীরব বাঁশির সুরে তাল মিলিয়ে শরীর ঝাকাচ্ছে মেয়েটা। ঘুরে ঘুরে নাচছে।

দরজা ভাঙো,' হুকুম দিলেন হিউজেস।

‘মাইকেল, উলফ,' পুরুষ দুই নার্সকে ডাকলেন ড. ম্যাকেভয়। কাঁধ দিয়ে ধাক্কা

মেরে দরজা ভাঙতে পারবে তো?

‘চেষ্টা করব, স্যার,' জবাব দিল উলফ। কদমছাট চুলের গাট্টাগোট্টা এক জার্মান তরুণ। 'আমার ভুলেই এরকম হয়েছে, স্যার। দুঃখিত, বুঝতে পারিনি।

দরজা ভাঙো,' বললেন হিউজেস।

পুরুষ নার্স দুজন কয়েক কদম পেছাল, তারপর একসঙ্গে বেগে ছুটে গেল।

দরজায়। প্রচণ্ড ধাক্কায় ফাটল ধরল দরজার গায়ে, কাচ ভেঙে চুরচুর। মিসেস বারম্যানের বাড়িতে প্রেত-বৈঠক করার সময় দমকা শীতল বাতাসটা আমার পায়ে আছড়ে পড়েছিল, ওরকম হিমশীতল একটা হাওয়া এইমাত্র তৈরি হওয়া দরজার ফুটো দিয়ে হুহু করে ছুটে এলো।

আবার,' বললেন হিউজেস।

মাইকেল এবং উলফ ফের পিছিয়ে গেল, তারপর আবার হামলা চালাল দরজায়। এবারে কবজা থেকে ছিটকে গেল দরজার পাল্লা, হাট হয়ে খুলে গেল। ড. হিউজেস ঘরে ঢুকেই সোজা এগিয়ে গেলেন ক্যারেনের দিকে। সে ঘরের কিনারে দাঁড়িয়ে নাচের ভঙ্গিতে লাফাচ্ছে-ঝাপাচ্ছে। প্রতিবার লাফের সঙ্গে পিঠের সঙ্গে ঝুলে থাকা প্রকাণ্ড কুঁজটা ঝাকি খাচ্ছে।

দৃশ্যটা এমন অশ্লীল বমি এসে গেল আমার।

“এসো, ক্যারেন,' মসৃণ গলায় বললেন হিউজেস। চলো, বিছানায় শোবে।" নগ্ন এক ঠ্যাংয়ে ভর করে হিউজেসের দিকে ফিরল ক্যারেন। আরেক পা লাফানোর ভঙ্গিতে উঁচু করে রেখেছে। কটমট করে তাকাল ডাক্তারের দিকে।

কিন্তু একী! ও চোখ দুটো তো ক্যারেনের নয়! অমন টকটকে লাল ক্রুর দৃষ্টি কোনো মেয়ের চোখে ফুটতে পারে না।

ড. হিউজেস দুহাত বাড়িয়ে এগোলেন ক্যারেনের দিকে। চোখে প্রচণ্ড ঘৃণা নিয়ে একপা একপা করে পিছু হঠছে ক্যারেন। তার পিঠের কুঁজটা মোচড় খেল, কাঁপল, যেন বস্তাবন্দী ভেড়া। ছটফট করছে বস্তার মধ্যে।

‘সে-বলেছে-আপনি-করবেন না,' থেমে থেমে বলল ক্যারেন।

দাঁড়িয়ে পড়ল ড. হিউজেস। আমাকে সে কী করতে মানা করেছে, ক্যারেন, জিভ দিয়ে ঠোট চাটল ক্যারেন। সে বলেছে আপনি ওকে স্পর্শ করবেন না।"

কিন্তু ক্যারেন,' বললেন হিউজেস। মরা যদি তোমার চিকিৎসা না করি তাহলে

তো সে-ও বাঁচবে না। তোমাদের দুজনেরই চিকিৎসা করছি আমরা।

আমরা তাকে শ্রদ্ধা করি। আমরা তাকে বাঁচাতে চাই।' আরো দূরে সরে গেল ক্যারেন। ধাক্কা লেগে ইস্ট্রুমেন্টের একটা ট্রে পড়ে গেল।

“সে আপনাকে বিশ্বাস করে না।

"কিন্তু কেন, ক্যারেন? আমরা কি তোমাদেরকে সাহায্য করার জন্য যথাসাধ্য চেষ্টা করছি না? আমরা যোদ্ধা বা সৈনিক নই। আমরা তার মতোই মেডিসিনম্যান। ডাক্তার। আমরা তাকে সাহায্য করতে চাই।'

"সে প্রচণ্ড ব্যথার মধ্যে আছে।"

'ব্যথার মধ্যে আছে? কেন?

"সে ব্যথা পাচ্ছে। তার লাগছে।'

‘ব্যথা পাচ্ছে কেন? তার কী লাগছে?"

"সে জানে না। সে ব্যথা পাচ্ছে। আলো।'

‘আলো? কীসের আলো?'

“সে আপনাদের সবাইকে হত্যা করবে।

হঠাৎ দুলতে লাগল ক্যারেন। তারপর চেঁচিয়ে উঠল। চেঁচাতে চেঁচাতে হাটু ভেঙে পড়ে গেল। নখ দিয়ে খামচাচ্ছে পিঠের কুঁজ। মাইকেল এবং উলফ ছুটে গেল ওর দিকে, পাজাকোলা করে দ্রুত নিয়ে এসে শুইয়ে দিল বিছানায়। ড. হিউজেস সিরিঞ্জে হাইপডারমিক ট্রাংকুইলাজার পুরে পট করে সুইটা ঢুকিয়ে দিলেন ক্যারেনের বাহুতে। আস্তে আস্তে স্তিমিত হয়ে এলো মেয়েটার চেচামেচি। ঘুমিয়ে পড়ল। তবে চোখের তাড়া কাপছে বারবার।

ব্যস, ব্যবস্থা হয়ে গেল,' বললেন হিউজেস।

কী ব্যবস্থা হয়ে গেল, ডক্টর?' জানতে চাইলাম আমি।

‘আমি আর আপনি এখন সোজা ক্যারেনের বাবা-মা'র কাছে যাব। যা ঘটেছে তা-ই বলব। সাউথ ডাকোটা থেকে ওই মেডিসিনম্যানকে আনার ব্যবস্থা করুন। জানোয়ারটার মৃত্যু না হওয়া পর্যন্ত আমরা লড়ে যাব।' একটু থেমে যোগ করলেন হিউজেস। "মি, আর্সকিন, ক্যারেন বলেছে মেডিসিনম্যানটার যন্ত্রণা হচ্ছে। ব্যথা লাগছে। বলেছে আলোর কথা। গাইনোকলজির বিষয়ে পড়াশোনা থাকলে নিশ্চয় জানেন ভ্রূণ মৃত না জানা পর্যন্ত আমরা কখনো ভ্রূণের এক্স-রে

করি না। নইলে মায়ের জীবন এতে বিপদাপন্ন হয়ে উঠতে পারে। একজন মানুষের যতবার এক্স-রে করা হয়, যে জায়গায় রে প্রবেশ করে, ওই এলাকার পুরো কোষগুলো ধ্বংস হয়ে যায়। তবে প্রাপ্তবয়স্কদের এতে ক্ষতি হয় না, কয়েকটা কোষ নষ্ট হয়ে গেলেও সমস্যা হয় না। কিন্তু ছোট একটি ভ্রূণের একটি কোষও ক্ষতিগ্রস্ত হওয়া মানে একটি আঙুল, একটি হাত কিংবা একটি পা ছাড়াই জন্ম নিতে হবে মানব শিশুকে।"

আমি স্থির দৃষ্টিতে তাকালাম ডাক্তারের দিকে। "তার মানে- "তার মানে আমরা ওই মেডিসিনম্যানের ভ্রুণের ওপর বেশ কয়েকবার এক্স-রে পরীক্ষা চালিয়েছি।'

আমি ক্যারেনের পিঠে ফুলে থাকা, শিরা ওঠা ফোলা মাংসপিণ্ডটার দিকে তাকালাম।

তার মানে,' মন্তব্য করলাম আমি, ওই দানবটাকে আমরা বিকলাঙ্গ করে দিয়েছি।

সায় দেওয়ার ভঙ্গিতে মাথা ঝাকালেন ড. হিউজেস।

বাইরে আবার ঝিরিঝিরি তুষারপাত শুরু হয়ে গেছে।

# B আঠারো B

আধুনিক কালের মেডিসিনম্যান দেখতে কেমন হবে সে ব্যাপারে কোনো জ্ঞান ছিল না আমার। তবে সিংগিং কে দেখে মনে হলো প্রাচীন ইন্ডিয়ান ম্যাজিকের প্র্যাকটিসিআনের ভূমিকার পাশাপাশি একে দিব্যি ইন্সুরেন্সের সেলসম্যান হিসেবেও চালিয়ে দেওয়া যাবে। পরদিন সকালে লা ইয়াভিয়া এয়ারপোর্টে সাক্ষাৎ হলো লোকটির সঙ্গে। পরনে ছাগলের লোমের তৈরি ধূসর রঙের চকচকে শু, মাথার খাটো চুলে তেল মেখেছে, বাজ পাখির মতো প্রায় বাকানো নাকের ডগায় ভারী রিমের চশমা।

সিংগিং রকের গায়ের রং তামাটে, ঝকমকে কালো চোখ, পঞ্চাশ বছর বয়সের তুলনায় মুখে বলীরেখার সংখ্যা অনেক বেশি। এ ছাড়া তার চেহারায় আর কোনো বৈশিষ্ট্য নেই চোখে পড়ার মতো।

আমি হেঁটে গেলাম তার দিকে। হাত মেলালাম। উচ্চতায় আমার চেয়ে বেশ খাটো। পাঁচ-ফুট তিন-চার হবে। "মি. সিংগিং রক? আমি হ্যারি আর্সকিন।"

“ওহ, হাই। আমাকে মিস্টার বলতে হবে না। স্রেফ নাম ধরে ডাকবেন।"

"আপনার আসতে কি খুব কষ্ট হয়েছে? আমরা তো সারাটা পথ তুষার ঝড় ঠেঙিয়ে এলাম। আশংকা হচ্ছিল মিলাউইকিতে না আবার নেমে পড়ে প্লেন।"

'আমার গাড়িটা বাইরে আছে,' বললাম তাকে। সিংগিং রকের ব্যাগ-ব্যাগেজ নিয়ে চললাম কার পার্কের দিকে। ছলছল চোখের সূর্য তাপে জমাট বাঁধা বরফ গলতে শুরু করেছে। টার্মিনাল ভবনের ফুটপাতে বরফ গলা জল পড়ছে।

কয়েক ফোটা আমার গায়ে এসে লাগল। কিন্তু সিংগিং রকের গায়ে লাগল না।

আমি সিংগিং বুকের দিকে মুখ তুলে তাকালাম।

"আপনার গায়ে পানির ছিটে লাগেনি?'

'আমি একজন মেডিসিনম্যান, মার্জিত ভঙ্গিতে বলল ইন্ডিয়ান। জলের ফোঁটার সাহস কী আমাকে ভিজিয়ে দেয়?

আমি সিংগিং রকের ব্যাগগুলো গাড়ির ট্রাংকে রাখলাম। দরজা খুলে উঠে পড়লাম গাড়িতে।

কুগার কি আপনার পছন্দের গাড়ি?' আমাকে জিজ্ঞেস করল সিংগিং রক!

"হ্যা,' জবাব দিলাম আমি। 'ঝামেলামুক্ত গাড়ি। আমার বেশ পছন্দের "

"আমারও সবুজ রঙের একটি কুগার আছে,' জানাল সে। 'ওটাকে নিয়ে দিনে মাছ ধরতে যাই। আর কাজের জন্য ব্যবহার করি মাকুইস।

আচ্ছা' বললাম আমি। মেডিসিনম্যানরা নিভৃতচারী হলেও তাদের আয়-ইনকাম খারাপ না সিংগিং রকের কথায় বোঝা গেল।

লা গুয়ারডিয়া থেকে বের হয়ে ছুটলাম ম্যানহাটানের উদ্দেশ্যে। ক্যারেনের ব্যাপারটা সিংগিং রক কতটুকু জানে জিজ্ঞেস করলাম।

শুনেছি মেয়েটার শরীর প্রাচীন এক মেডিসিনম্যান নাকি পুনর্জন্ম নিতে চলেছে,' বলল সে।

'কথাটা শুনে অবিশ্বাস্য মনে হয়নি?

'না, তা হবে কেন? আমি এর চেয়েও কত অদ্ভুত জিনিস দেখেছি। এরকম ঘটনা আরো ঘটেছে। আপনি যদি বলেন এটা সত্যি, ড. হিউজেসও বলছেন সত্যি, কাজেই আমি অবিশ্বাস করব কেন?'

'জানেন তো ব্যাপারটা অত্যন্ত গোপনীয়? একটা ট্রাককে ওভারটেক করতে করতে বললাম। উইন্ডশিল্ডের ওয়াইপার চালু করে দিলাম। গাড়ির চাকা থেকে

কাদা পানি ছিটকে এসে পড়ছিল কাচে। ওয়াইপার পানি মুছতে লাগল।

‘জানি। আমি এ কথা কাউকে বলতে যাব না। সাউথ ডাকোটায় আমার একটা ভালো ব্যবসা আছে। চাই না আমার ক্লায়েন্টরা ভাবুক ব্যবসা-বাণিজ্য ছেড়ে আমি এখন তুকতাক নিয়ে ব্যস্ত।"

“নিশ্চয় জানেন এই মেডিসিনম্যান অসম্ভব শক্তিধর?

মাথা দোলাল সিংগিং রক। যে লোক সাড়ে তিনশ বছর পরে আবার পুনর্জন্ম নিতে চলেছে সে তো শক্তিধর হবেই। মেডিসিনম্যানরা যত বেশি সময়ের দূরত্ব পার করতে পারবে ততই তাদের ম্যাজিকে জোর থাকবে।'

এ ব্যাপারে আর কী জানেন আপনি?

“খুব বেশি জানি না। তবে কীসের সঙ্গে আমাকে মোকাবেলা করতে হবে সে ব্যাপারে মোটামুটি একটা ধারণা করতে পারছি। আপনি মহান আত্মা গিচে ম্যানিটুর নাম শুনেছেন? আমরা যার সঙ্গে লড়াই করতে যাচ্ছি সে-ও এক মেডিসিনম্যানের আত্মা বা ম্যানিটু। এই মেডিসিনম্যানের অনেক শক্তি। পূর্ব জনমে অর্থাৎ ১৬৫০-এর সময়ে তার চতুর্থ কিংবা পঞ্চম পুনর্জন্ম ঘটেছিল।

একজন ম্যানিটু যতবার মানুষ হিসেবে পৃথিবীতে জন্ম নেয়, প্রতিবার সে হয়ে ওঠে আরো জ্ঞানী এবং আরো শক্তিমান। তার যখন সপ্তম কিংবা অষ্টম পুনর্জন্ম ঘটবে, সে গিচে ম্যানিটুর সঙ্গে যোগ দেওয়ার ক্ষমতা অর্জন করবে। হয়ে উঠবে স্থায়ী আত্মা। ব্যাপারটা অনেকটা পড়াশোনায় গ্রাজুয়েশন লাভ করার মতো।"

আমি আরেকটি রাস্তায় ঢুকে পড়লাম। ইউরোপীয়ান আধ্যাত্মিকতা বিষয়ে একটা বই পড়েছিলাম,' জানালাম আমি। সেখানেও এরকম ব্যাপার-স্যাপার আছে। আমার প্রশ্ন এরকম একজন ম্যানিটুকে আপনি কী করে হারাবেন?'

সিংগিং রক পকেট হাতড়ে একটি ছোট সিগার বের করে ধরাল। কাজটি সহজ হবে না মোটেই,' বলল সে। "বরং যথেষ্ট কঠিন কাজ এটা। তবে এর মূল নীতি হলো-প্রতিটি ম্যাজিকাল স্পেল বা জাদুর শক্তিকে এর শক্তি অনুযায়ী স্থানান্তর করা সম্ভব। অবশ্য এটাকে আপনি পুরোপুরি নষ্ট করতে পারবেন না।

কিংবা এর চলার পথে একে থামানোও সম্ভব নয়। এর নিজস্ব স্পিরিচুয়াল গতিবেগ রয়েছে। আর এ গতিবেগকে থামাতে যাওয়া আর এক্সপ্রেস ট্রেনের সামনে এসে দাঁড়ানোর চেষ্টা করা একই কথা। তবে এক্সপ্রেস ট্রেনের গতিপথ যদি ঘুরিয়ে দিতে পারেন, যেদিক থ কে এসেছে সে জায়গায় পাঠিয়ে দিতে পারেন। শুধু যেটা দরকার তা হলো ৩৬০ ডিগ্রিতে এর কোর্স পরিবর্তন করার

যথেষ্ট পরিমাণ শক্তি।"

'আপনি যেভাবে ভাবছেন কাজটি তার চেয়ে সহজ হতে পারে,' বললাম আমি।

'এই মেডিসিনম্যান ভ্রূণ অবস্থায় থাকাকালীন ডাক্তাররা তার এক্স-রে করেছেন। তাঁদের ধারণা, এক্স-রের কারণে মেডিসিনম্যান বিকলাঙ্গ হয়ে পড়েছেন অথবা শারীরিক কোনো ক্ষতি তার হয়েছে।'

'তাতে কিছু আসে যায় না,' বলল সিংগিং রক। সে যখন পূর্ণ কাঠামোর মানুষ ছিল তখনই মেয়েটাকে জাদু করেছে।

'ক্যারেন ট্যান্ডিকে ওর খপ্পর থেকে উদ্ধার করতে পারবেন না?

'আশা তো করি। তবে মেডিসিনম্যানকে সরাসরি ১৬৫০ সালে ফেরত পাঠিয়ে দিতে পারব, অতটা ক্ষমতা আমার নেই। এ জন্য অত্যন্ত শক্তিশালী এবং অভিজ্ঞ একজন মেডিসিনম্যানের দরকার-এমন কেউ যার ক্ষমতা আমার চেয়েও বেশি। তবে আমি যা করতে পারব তা হলো মেয়েটার শরীর থেকে তাকে বের করে আনতে পারব, পারব তার ভেতরের বড় হয়ে মাংস পিণ্ডটা গতিপথ বদলে দিয়ে অন্য কারো ঘাড়ে চাপিয়ে দিতে।"

গা-টা শিরশির করে উঠল আমার। "অন্য কেউ? কিন্তু এরকম ভাবাটাই তো অন্যায়। ক্যারেনের জন্য একজন মানুষকে আপনি মেরে ফেলবেন এটা কোনো কথা হলো?'

সিগারে ফুকফুক করে টান দিল সিংগিং রক। আমি দুঃখিত, মি. আর্সকিন।

আমি ভাবলাম আপনি হয়তো সমস্যাটা বুঝতে পেরেছেন। তবে এ ছাড়া অন্য কোনো উপায় ও দেখছি না।

"কিন্তু ম্যানিটু কার কাছে যাবে?'

"যে কারো কাছে যেতে পারে। আপনাকে বুঝতে হবে সে নিজের অস্তিত্ব রক্ষার জন্য লড়াই করবে আর এ জন্য সে দুর্বল কাউকে বেছে নেবে তার হোস্ট হিসেবে।"

দীর্ঘশ্বাস ছাড়লাম আমি। নিজেকে হঠাৎ বড় ক্লান্ত লাগল। এমন কারো বিরুদ্ধে লড়াই করা মোটেই সহজ নয় যার কাছে শারীরিক ক্লান্তি কোনো অর্থ বহন করে না এবং সে নিজের অস্তিত্ব রক্ষা করা ছাড়া অন্য কিছু বোঝে না।

'আপনি যা বললেন, সিংগিং রক, তেমনটিই যদি আপনাকে করতে হয় তাহলে

বরং আপনার বাড়ি ফিরে যাওয়াই ভালো।

ভুরু কোঁচকাল সিংগিং রক। "কিন্তু আমরা যদি ম্যানিটুকে কোনো নিগ্রো ক্রিমিনাল, মাদকাসক্ত কিংবা ভবঘুরের শরীরে ঢুকিয়ে দিই তাহলে নিশ্চয় আপনি আপত্তি করবেন না?"

'সিংগিং রক এমন কিছু করার প্রশ্নই ওঠে না। এ পুরো ঘটনাটা ঘটেছে একটি জাতি আরেকটি জাতির ওপর কর্তৃত্ব করার কারণে। ১৬৫০ সালে ওলন্দাজরা যদি এই মেডিসিনম্যানকে তার নিজের দেশ থেকে তাড়িয়ে দিতে না চাইত, লোকটা তাহলে এখানে হাজির হয়ে আমাদের জন্য হুমকি হয়ে উঠত না। আর একই অন্যায় কোনো সংখ্যালঘুর ওপর করার কোনো মানেই হয় না।'

সিংগিং রক আমার দিকে কৌতুকের দৃষ্টিতে তাকাল। "আপনি তো শ্বেতাঙ্গ।

তাহলে নিগ্রোদের ওপর এত দরদ কেন?'

কারণ নিগ্রোরা মানুষ এবং এ দেশে ওরা সংখ্যালঘু।'

হু,' বলল সিংগিং রক। একটু ভেবে যোগ করল, "ঠিক আছে। সেক্ষেত্রে আমাদের কাছে একটা বিকল্প অবশ্য আছে। তবে বিকল্পটি খুবই বিপজ্জনক।'

কী সেটা?

'ক্যারেন ট্যান্ডির শরীর থেকে মেডিসিনম্যান বের হয়ে আসা পর্যন্ত আমরা অপেক্ষা করব।'

'কিন্তু তাতে তো মারা যাবে মেয়েটা।'

'এক অর্থে তাই। কিন্তু মেয়েটার নিজের ম্যানিটু বা আত্মা মেডিসিনম্যানের ভেতরে বেঁচে থাকবে।'

আমরা ম্যানহাটানের অনেক কাছে চলে এসেছি, ট্রাফিকের লাল আলো জ্বলে উঠতে দাঁড়িয়ে পড়লাম। কথাটা ঠিক বুঝলাম না।'

বিষয়টি অতটা সহজও নয়,' স্বীকার করল সিংগিং রক। তবে মেডিসিনম্যান ক্যারেনের শরীর থেকে একবার বের হয়ে এলে আমরা তার সঙ্গে শারীরিক ভাবে কিছুটা হলেও বুঝতে পারব। আমরা তাকে কবজা করেও ফেলতে পারি।

তারপর তাকে বাধ্য করব যেন সে ক্যারেন ট্যান্ডির ম্যানিটু তাকে ফিরিয়ে দেয়।'

'বাধ্য করব?' জিজ্ঞেস করলাম আমি। কীভাবে?'

“গিচে ম্যানিটুর কাছে শক্তি চাইব। সব ম্যানিটুই এই মহান আত্মার আজ্ঞাবহ দাস।

‘কিন্তু সেও তো একই কাজ করতে পারে-মেরে ফেলতে পারে আপনাকে? চিন্তিত ভঙ্গিতে সিগার ফুকছে সিংগিং রক। তা তো পারেই। তবু ঝুঁকিটা নিতেই হবে।

‘জানের ঝুঁকি নেবেন?‘এ ঝুঁকির মূল্য কত?

‘কুড়ি হাজার ডলার।

মুখ বাঁকালাম আমি। আপনার জায়গায় আমি হলে এর চেয়েও বেশি চাইতাম।

সেক্ষেত্রে,' জানালা দিয়ে সিগার টুসকি মেরে ফেলে দিল সিংগিং, ‘আমাকে ত্রিশ হাজার ডলার দিতে হবে।'

# B উনিশ B

এখন পুরো ব্যাপারটা নির্ভর করছে ক্যারেনের বাবা-মা’র ওপরে। সিংগিং রকের এত পারিশ্রমিক আর কারো দেওয়ার সামর্থ্য নেই। আর ব্যাপারটা নিয়ে সিংগিং রককে কাজ করতে বলার অধিকার ও অন্য কেউ রাখে না। আমি সিংগিং রককে নিয়ে আমার টেনথ এভিন্যর ফ্ল্যাটে চলে এলাম। সে গোসল সারল। কফি পান করছে এই ফাকে ক্যারেনের বাবা-মা'র সঙ্গে কথা সেরে নিলাম। আমার পরিচয় পেয়ে ওরা আমাদেরকে লাঞ্চের দাওয়াত দিলেন।

সিংগিং রকের কথা শোনার পরে আশা করি তাদের গলায় খাবার আটকে যাবে।

বেলা একটায় পৌছে গেলাম মিসেস বারম্যানের বাড়িতে। কাচের মিস্ত্রি সকালে এসেই ভাঙা জানালার কাচ লাগিয়ে দিয়েছে। প্রেত-বৈঠকের সময় বাড়ির সবগুলো কাচের জানাল ভেঙে চুরচর হয়ে গিয়েছিল। মিসেস বারম্যানের বিলাসবহুল বাড়িতে ঢুকে পরিবেশটা কেমন থমথমে লাগল।

জেরেমি ট্যান্ডির বয়স পঞ্চাশ-ছাপ্পান্ন। চোয়াড়ে চেহারা। মাথার চুল পরিপাটি ভাবে আঁচড়ানো। পরনে কালো-রঙের আরমানি সুট, শার্টটি সাদা এবং নিষ্কলঙ্ক।

এর স্ত্রী এরিকা ট্যান্ডি। হালকা-পাতলা গড়নের, মাথাভর্তি বাদামী চুল ফুলে চেপে আছে। ক্যারেন তার পটল চেরা চোখ জোড়া এই ভদ্রমহিলার কাছ থেকে

পেয়েছে। তিনি কালো ডিওর সুট পরেছেন, সঙ্গে মানানসই সোনার স্বল্প গহনা। তার হাতের লম্বা লম্বা নখে আলো পড়ে ঝলকাচ্ছে। দেখে রীতিমতো বিমোহিত আমি। মিসেস ট্যান্ডির হাতের পিয়াজি ঘড়িটির দাম পাঁচ হাজার ডলার।

মিসেসে বারম্যানও আছেন। সকলের তদারকিতে ব্যস্ত।

'আমি হ্যারি আর্সকিন, জেরেমি ট্যান্ডির হাতটা শক্ত মুঠিতে ধরে ঝাকিয়ে দিলাম আমি। ইনি মি. সিংগিং রক, সাউথ ডাকোটা থেকে এসেছেন।

'আমাকে মিস্টার বলতে হবে না,' বলল সিংগিং রক। স্রেফ নাম ধরে ডাকলেই চলবে।'

আমরা চেয়ার এবং সেটীতে বসলাম। জেরেমি ট্যান্ডি আমাদেরকে সিগারেট অফার করলেন। ড. হিউজেস বললেন আমার মেয়ের বিষয়টি নিয়ে নাকি আপনার বিশেষ কৌতূহল রয়েছে।' বললেন জেরেমি। তবে তিনি আপনার প রিচয় দেননি, আপনি কী করেন তাও বলেননি। আপনি কি আমাকে আশার কোনো আলো দেখাতে পারবেন?

খুকখুক কাশলাম আমি। মি. ট্যান্ডি-মিসেস ট্যান্ডি, আপনাদেরকে আশার আলো দেখাতে পারব এরকম কোনো আশ্বাস আমি দেবো না। কারণ আমি এখন যা বলব তার অনেক কিছুই আপনাদের কাছে অবাস্তব মনে হবে। প্রথম যখন ব্যাপারটা চাক্ষুস করি, নিজের কাছেই তা বিশ্বাস হতে চায়নি। এটা যে সত্যি ঘটছে সে ব্যাপারেও রীতিমতো সন্দিহান ছিলাম। কিন্তু তারপর যা ঘটতে লাগল, আপনার মেয়ের অসুস্থতার কথা যারা জানে, তারা প্রত্যেকে স্তম্ভিত হয়ে গেছে।

কারণ অবিশ্বাস্য ঘটনাগুলো সবই ঘটেছে আপনার মেয়েকে ঘিরে।'

একে একে বলতে লাগলাম ক্যারেন আমার কাছে কোন পরিস্থিতিতে এসেছিল এবং আমাকে ওর স্বপ্নের কথা বলেছে। বললাম কীভাবে ওলন্দাজ জাহাজটির খোঁজ বের করেছি এবং এমেলিয়া কীভাবে মেডিসিনম্যানদের পুনর্জন্মের কথা, আলবানিতে ড. স্নেয়ের বাড়ি যাবার কথাও বর্ণনা করলাম সবিস্তারে। তারপর এল সিংগিং রকের প্রসঙ্গ। সে আমাদের জন্য কী করতে চাইছে এবং তাকে কত পারিশ্রমিক দিতে হবে বললাম।

ব্রান্ডির গ্লাসে চুমুক দিতে দিতে নির্বিকার চেহারা নিয়ে আমার গল্প শুনে গেলেন জেরেমি ট্যান্ডি। তিনি একজন চেইনস্মোকার। মদপানের সঙ্গে ঘন ঘন একের পর এক ধ্বংস হতে লাগল সিগারেট। আমার গল্প শেষ হবার পরে তিনি চেয়ারে হেলান দিয়ে তাকালেন স্ত্রীর দিকে। ভদ্রমহিলাকে বিস্মিত, স্তম্ভিত এবং বিমূঢ়

